ম্বীদের স্থায় বেশভূষা ব্যবহার করে। বস্তুতঃ ভাষা, বেশ, ভোজন ইত্যাদি হিসাবে ইহাদের ভোটীয়া বলা উচিত, যদিও অন্যজাতির সদৃষ্টান্তে ইহারা ভোটীয়দিগের অপেক্ষা অনেক পরিষ্কার এবং এদেশে মুখ-হাত ধোওয়ার প্রচলন আছে।

এই বৃহৎ গ্রামখানিতে শতাধিক ঘর-বাড়ী ছিল। পাশেই দেবদারুর বন থাকায় কাঠ পাওয়া সহজ এবং সেই জন্য গৃহনির্ম্মাণে কাঠের ব্যবহার খুবই বেশী। অধিকাংশ ঘরই দু-তলা বা তেতলা, উপরের ছাদ কাষ্ঠনির্ম্মিত। নীচের অংশে (একতলায়) কাঠ রাখা, পশু রাখা, এই সব চলে, উপরে বসবাস। শীতকালে এখানে বরফ পড়ে। এপ্রিলের অর্দ্ধেক পার হওয়ার পরেও আমি এখানে যথেষ্ট শীত ভোগ করিলাম। পাহাড়ের উপরের অংশে বৈশাখের শেষ পর্য্যন্ত মাঝে মাঝে তুষারপাত দেখিয়াছি।

ইহাদের মধ্যে বৌদ্ধধর্ম্ম এখনও জাগ্রত আছে। প্রতি ঘরের পাশে দেবদারুর স্তম্ভে মন্ত্রযুক্ত ছাপা কাপড়ের ধ্বজা ঝুলান আছে। গ্রামের 'মানী' স্তূপগুলিও সুরক্ষিত অবস্থায় আছে। প্রতি গ্রামে দু-একটি 'গুম্বা' ( বৌদ্ধ বিহার বা মঠ )। সেখানে দু-চার জন লামা থাকেন। গৃহ, লোকজন, ক্ষেত, পশু প্রভৃতি দেখিলে মনে হয় এই যল্মোরা নেপালের অন্যজাতি অপেক্ষা সুখী। ইহাদের ক্ষেত অপেক্ষা মূল্যবান সম্পত্তি ভেড়া, ছাগল ও চমরীর পাল। শীতের সময় ইহারা পশুর পাল ঘরে আনে, অন্য সময়ে যেখানে চরাইবার সুবিধা সেইখানেই ইহাদের রাখালের দল কুকুর লইয়া যাযাবরের ন্যায় ঘুরিয়া বেড়ায়। মাখনমিশ্রির চা ও সত্তু ( ছাতু ) ইহাদের প্রধান খাদ্য।

আমি এক ভোটীয় ( যল্মো ) গৃহে স্থান লইলাম। এখানে আসিবা মাত্রই আমি ভোটীয় চোগা ও জুতা পরিয়া লইয়াছিলাম। পরদিন আমার মিত্র ফিরিয়া গেলেন। শুনিলাম এই গ্রাম হইতে কুতী ও কে-রোং চারদিনের পথ মাত্র, উভয়স্থানই তিব্বতের এলাকায়। এখানে ঘুরিয়া বেড়ানোর কোন বাধা ছিল না, সুতরাং দিন কাটাইতাম ঘুরিয়া এবং তিব্বতী পুস্তক পড়িয়া। মাঝে মাঝে ভাগ্যগণনা করাইবার বা হাত দেখাইবার জন্য লোক আমার কাছে আসিত। অধিকাংশকেই আমি নিরাশ করিতাম, যদিও ভাগ্যগণনা, মন্ত্রতন্ত্র প্রয়োগ ও ঔষধের ব্যবস্থা এই তিন কার্যই এদেশে বিশেষ সম্মানার্হ।

আমি আসিবার তিনদিন পরে ডুক্‌পা লামার শিষ্য ভিক্ষু-ভিক্ষুণীর দল আসিয়া পড়িল। উহারা বলিল, বড় লামা শীঘ্রই আসিবেন এবং এ খবরও দিল যে, এখনও কয়েক হাজার পুস্তক ছাপা বাকী আছে। শিষ্যের দল গ্রাম ছাড়িয়া নিকটস্থ এক গুম্বায় আস্তানা গাড়ায় আমিও সেইখানেই গেলাম, কেন-না ইহাদের সঙ্গে থাকিলে আমার তিব্বতী ভাষা শিক্ষা সহজ হইবে।

এখানে আসিয়া প্রথমে আমার জ্বর হয়, কিন্তু দুই তিন দিনে ছাড়িয়া যায়। এখন

গুম্বায় আমার কাজ ছিল সকালে প্রাতঃকৃত্যের পর যে-সময়ে অন্যেরা পুস্তক ছাপা বা কাগজ প্রস্তুত করার কাজে ব্যস্ত থাকিত—সে-সময় 'তিবেতন্ মেনুয়েল' পাঠ। বেলা আটটা নাগাদ 'থুক্‌পা' (লেই) তৈয়ার হইত, সকলে তিন-চার পেয়ালা পান করিত। আমিও আমার কাঠের পেয়ালায় থুক্‌পা পান করিতাম। ফুটন্ত জলে ভুট্টা মেড়ুয়া বা



তাসীগাঁও—দরবার-চত্বর

জই (ওট্‌স) হইতে প্রস্তুত সত্তু ফেলিয়া পাক করিলেই থুক্‌পা হয়। কখনও কখনও তাহাতে শাকসব্জীও মিশাইয়া দেওয়া হয়, লবণ তো থাকেই। মধ্যাহ্নভোজন—গাঢ়তর সত্তুর পাকের সহিত শাকসব্জী; সাতটার সময় সান্ধ্যভোজন ঐ থুক্‌পা। ভুট্টা

ও মেড়ুয়ার সত্তুর ব্যবহারই অধিক প্রচলিত ; মেড়ুয়ার সত্তু 'গ্যাগরচম্পা' ( ভারতীয় সত্তু ) নামে পরিচিত। আমি ইহার নামের উপর খুবই টিপ্পনী করিতাম।

এখানে তিন্-জিন্ ( সমাধি ) নামের এক চার-পাঁচ বৎসর বয়স্ক বালক আমার ঘনিষ্ঠ মিত্র ( ভোটীয় ভাষায় 'রোক্‌পো' ) হইল। সে আমাকে ভাষাশিক্ষা ও ভাষা সম্বন্ধে ভুলভ্রান্তি দূর করা এই দুই কার্যে সহায়তা করিত। কিছু দিন পরে 'গ্যাগর্ চম্পা' খাইয়া আমার 'পেটে চড়া পড়া' অবস্থা হওয়ায়, আমি মাখন, চাউল ও যবের সত্তু কিনিয়া আনাইলাম। আমার মাষ্টার মহাশয় সানন্দে আমার একান্নবর্তী হইলেন। জঙ্গলে তখন হিসালু ( ষ্ট্রবেরী ) পাকিয়াছে, আমি প্রত্যহ তাহারও ব্যবস্থা করায় তিন্-জিন্ মহা খুশী হইত। এই শিশু ডুক্‌পা লামার খুল্লতাত-কন্যার পুত্র ছিল। এক মাস একত্র থাকায় সে আমার বিশেষ স্নেহভাজন হয়, এবং যাইবার সময় তাহার জন্য আমায় বিচ্ছেদব্যথাও পাইতে হয়।

এখান হইতে বড় কুকুরের উৎপাত আরম্ভ হইল। এই হেতু এখানে গ্রাম হইতে গ্রামান্তরে বা রাখালদিগের বাসস্থানে যাওয়া-আসা দুরূহ ব্যাপার। তজ্জন্য আমি এত দিনের মধ্যে গ্রামে মাত্র দুই-তিন বার গিয়াছিলাম, যদিও প্রত্যহই পাহাড়ে উপর-নীচে বহুদূর 'টহল' দিয়া ফিরিতাম। ক্ষেতে গম ও জইয়ের ঢেউ খেলিতেছিল,:কিন্তু ফসল পাকিতে তখনও এক মাস দেরি। শীতের প্রকোপে এখানে ভুট্টা ও ধান হয় না, আলু যথেষ্ট পরিমাণে হয়, কিন্তু তখন সবে বপন শেষ হইয়াছে মাত্র। কোন কোন দিন পূর্ব্ব বৎসরের আলু ও মূলা তরকারির জন্য পাওয়া যাইত। ডুক্‌পা লামার শিষ্যদলও ভুট্টা মেড়ুয়ার সত্তু খাইয়া হয়রান হইয়া মাংসের খোঁজ আরম্ভ করিল। একদিন চার-পাঁচ মাইল দূরের এক গ্রামে একটা বলদ মরিয়াছে খবর আসিল। ইহারা তৎক্ষণাৎ সেখানে চলিল, কিন্তু দাম ছয় সাত টাকা এবং অস্থিচর্ম্মসার দেখায় নিরাশ হইয়া ফিরিল—দলের লোকের পেট ভরিয়া মাংস খাওয়ার ইচ্ছা অপূর্ণ ই রহিল। শেষে ভুট্টা ভাজিয়া এবং চায়ে মাখন, অভাবে সরিষার তৈল ঢালিয়া খাওয়া আরম্ভ হইল। মাখনের বদলে তৈলের ব্যবহার ইহারাই আবিষ্কার করে। শুনিতাম, তাহাতেও চা বেশ সুস্বাদু হইত। আমি দ্বিপ্রহরের পরে কিছুই খাইতাম না এবং পৃথক্ ব্যবস্থা করিবার পর আহারের সুখ ছিল।

আমাদের গুম্বা হইতে প্রায় এক মাইল উপরের দিকে, দেবদারুর ঘন জঙ্গলের মধ্যে একটি কুটির ছিল। এক লামা সেখানে বহু বর্ষ যাবৎ বাস করিতেছিলেন। লামারা এইরূপে প্রায়ই লোকালয়ের বাহিরেই থাকেন এবং ইঁহাদের নির্জ্জনবাসের কাল, বৎসর ও দিন হিসাবে নির্দ্দিষ্ট থাকে। শ্বেতবর্ণের কুটীরটি দেখিতে বড়ই সুন্দর ছিল, এক-একবার ইচ্ছা করিত ওখানে গিয়া কিছুদিন থাকি, কিন্তু পরেই মনে

হইত—"আইথি হরিভজন কো, ওটন লগী কাপাস"—আমার কার্য্যে কোনরূপ চিত্তবিক্ষেপের স্থান নাই।

এই গ্রামের ঠিক উপরে, একটু তফাতে, একজন 'খম্পা' লামা ( চীন প্রান্তস্থ তিব্বতের খম্ প্রদেশের ) কয়েক বৎসর যাবৎ বাস করিতেছিলেন। একদিন ইনি আমাদের গুম্বায় আসিয়া আমার সঙ্গে আলাপ করেন এবং আমাকে তাঁহার আশ্রমে লইয়া যাইতে আগ্রহ প্রকাশ করেন। এইখানে আমি আমাদের গুম্বার কিছু বর্ণনা করি: আমি নীচের তলার প্রধান দেবালয়ে থাকিতাম। আমার সম্মুখেই রক্তপানরতা, অস্ত্রচর্ব্বণকারিণী, জ্বলন্ত অঙ্গারের ন্যায় রক্তবর্ণচক্ষুযুক্তা মৃণ্ময়ী মূর্ত্তি! এই মন্দিরেই অন্য অনেক দেবতা ও লামার মূর্তি ছিল। প্রধান মূর্তি লোবন্ রিম্পো-ছের—অর্থাৎ গুরু পদ্মসম্ভব। ইহা নিঃসঙ্কোচে বলা যায় যে, ঐমূর্ত্তিতে কারুকৌশলের সৌন্দর্য এবং কলার লালিত্য ছিল। ছাদ হইতে বহু চিত্র লম্ববান। গুম্বার উপরতলে ছিল কয়েকটি মূর্ত্তি এবং শতসাহস্রিকা প্রজ্ঞাপারমিতার ভোটীয় ভাষায় হস্তলিখিত এক অতি সুন্দর পুঁথি। প্রথমে এখানে এক ভিক্ষু বাস করিতেন, পরে তাঁহার শিষ্য বিবাহ করেন এবং এখন তাঁহার সন্তানগণ এই গুম্বার অধিকারী। গুম্বার পার্শ্বস্থ দেবোত্তর ক্ষেতের উপরই ইহাদের ভরণপোষণ নির্ভর করে। পূজাপাঠে হয়ত আরও কিছু আমদানী হয়, কিন্তু তাহাতে বিশেষ ভরসা করা চলে কিনা জানি না।

১২ই মে খম্পা লামার সঙ্গে সাক্ষাৎ করিতে গেলাম। তিনি পরম সমাদরে আমায় আপ্যায়িত করিলেন। তাঁহার স্বাগত-সম্ভাষণ "তুমিও বুদ্ধের ভক্ত, আমিও বুদ্ধের অনুগত"—আমার কানে এখনও বাজিতেছে। লামা ন্যুমা ( উপবাস-ব্রতে ) ব্রতী, অর্থাৎ প্রথম দিনে অনিয়মিত আহার ও পূজা, দ্বিতীয় দিন দ্বিপ্রহরের পরে না খাইয়া পূজা ও তৃতীয় দিনে নিরাহার অবস্থায় পূজা, উপরন্তু প্রতিদিন সহস্র দণ্ডবৎ—ইহাই তাঁহার নিয়ম। এই অবলোকিতেশ্বরের ব্রতের উপর লোকের বিশেষ আস্থা আছে, খম্পা লামার সঙ্গে অনেক শ্রদ্ধাশীল স্ত্রীপুরুষ এই ব্রত উদ্‌যাপন করিতে আসে। লামা ঝাড়ফুঁকও কিছু জানেন, সুতরাং এতাদৃশ লোকের কোন বিষয়ে অনটন থাকিতে পারে না। রাত্রে আমি খাই না কিন্তু উনি সাগ্রহে মাখনযুক্ত চা প্রস্তুত করিয়া আমায় পান করাইলেন। অনেক রাত্রি পর্য্যন্ত ভোট-দেশ ও তথাকার ধর্ম্ম সম্বন্ধে আলোচনা হইল। লামা আমাকে খম্ দেশে যাইতে বিশেষভাবে অনুরোধ করিলেন। সে রাত্রি ওখানেই থাকিলাম।

পরদিন তাঁহার উপবাস ছিল, কিন্তু তিনি স্বহস্তে চাউল ও আলুর তরকারি রন্ধন করিয়া আমাকে পরম সন্তোষের সহিত খাওয়াইলেন। ভোজনান্তে মধ্যাহ্নের

পর আমি নিজেদের গুম্বায় ফিরিলাম। সেই দিনই সন্ধ্যাকালে ডুক্‌পা লামার বাকী শিষ্যদল এখানে পৌঁছিলেন। তাহাদের নিকট শুনিলাম, ডুক্‌পা লামা কাঠমাণ্ডব হইতে সোজা কুতী রওয়ানা হইয়াছেন, এদিকে তাঁহার আসিবার সম্ভাবনা নাই। ডুক্‌পা লামা এখন জীবনের শেষভাগে ভোটীয় সিদ্ধপুরুষ ও কবি জেৎসুন-মিলারেপার সিদ্ধস্থান লপ্‌চীতে যাপন করিতে যাইতেছেন শুনিয়া শিষ্যমণ্ডলীর অনেকেই ক্রন্দন আরম্ভ করিলেন। আমার তো বিষম সমস্যা, দুই মাস তাঁহার আশায় থাকিবার পর এই দারুণ নৈরাশ্যজনক সংবাদ। জিজ্ঞাসা করিয়া জানিলাম, তিনি আমার সম্বন্ধে কোন কথাই বলেন নাই। বস্তুতঃ এ-সংবাদে আমার মনে বিশেষ বিক্ষোভ হওয়ার কথা, তবে এত দিনে আমি ভোটীয় স্বভাবের কিছু পরিচয় পাইয়াছিলাম। আমি তন্মুহূর্ত্তেই স্থির করিলাম, পরদিনই আমিও কুতী রওয়ানা হইব এবং পথে তাঁহাকে ধরিব। সঙ্গে যাইবার জন্য একজন সাথী প্রয়োজন। শুনিলাম এই সময় বৎসরের জন্য লবণ সংগ্রহ করিতে বহু লোক কুতী যায় এবং দু-চার দিন অপেক্ষা করিলে সঙ্গী নিশ্চয়ই জুটিবে। কিন্তু আমাকে ডুক্‌পা লামার সঙ্গে সীমান্ত পার হইতে হইবে, সুতরাং অপেক্ষা করা বিপজ্জনক।

রাত্রি পর্য্যন্ত কোন লোকের ব্যবস্থা হইল না। গুম্বারই এক যুবক কুতী যাইবে শুনিলাম—কিন্তু তাহার ক্ষেতের ফসল কাটিবার পর। এই প্রকার অনিশ্চয়তার মধ্যেই আমাকে সে রাত্রির মত নিদ্রার চেষ্টা দেখিতে হইল।

## পাঁচ

আজ ১৪ই, সকালে অল্প অল্প বৃষ্টি আরম্ভ হইল। আমি প্রত্যূষেই প্রাতঃকৃত্যাদি শেষ করিয়া পূর্ব্বোক্ত তমঙ্গ যুবককে সঙ্গী করিয়া যাত্রার জন্য প্রস্তুত হইলাম। শস্য-কাটা বাকী থাকায় তাহার পক্ষে যাওয়া মুস্কিল; শেষে তাতপানী পর্য্যন্ত মাত্র যাইতে বলায় সে কি ভাবিয়া রাজী হইল।

বেলা আটটা বাজিল, বৃষ্টিও কিছু কমিয়াছে মনে হইল, এইবার বিদায়ের পালা। গ্রাম হইতে পাথেয়-রূপে কিছু সত্তু পাওয়া গেল, তাহাই লইয়া পথ ধরিলাম। পথ এইবার পাহাড়েব উপরের দিকে চলিয়াছে, গ্রামেব লোকের চেষ্টায় তাহা ভালরূপ মেরামত হইয়াছে, রাস্তাও চওড়া।

ছয় ঘণ্টা চলিবার পর রাখালদের পশুচারণের আড্ডায় পৌঁছিলাম। মোটা শিকলে বাঁধা কুকুরের দলের চীৎকারে কানের পর্দা ছিঁড়িবার উপক্রম, রাখালগৃহিণী

তাহাদের থামাইলে গৃহে প্রবেশ করা সম্ভব হইল। গৃহ আর কি, চাটাই মাদুরে ছাওয়া কুটীর। ভিতরে খাওয়া-পরার সরঞ্জাম, বিছানা, আসন ইত্যাদি সাজান আছে। পাশেই গোয়াল, সেখানে জামোর ( চমরী ও গরুর সঙ্কর ) দুধ দোহান হইতেছিল। গৃহস্বামী ছোট ছোট কাঠের বাসনে দুধ দুহিয়া আনিতেছিল, গৃহিণী আহার্য্য রন্ধনে ব্যস্ত। এখানকার রীতি অনুসারে দোহনের সময়ে পশুর সম্মুখে কিছু আহার্য্য রাখিতে হয়। ঘরের এক কোণে এক বৃহৎ পাত্রে ঘোল ছিল, গৃহস্বামী আমাকে দুগ্ধপান করিতে বলায় আমি তাহা গ্রহণ করিলাম। কিছুক্ষণ পরে খাইবার জন্য সাদর অনুরোধ আসিল—অন্ন ও তরকারি প্রস্তুত। পথে আর খাইবার কিছু পাওয়া যায় কিনা সন্দেহ, সুতরাং নিমন্ত্রণ গ্রহণ করিলাম। যাইবার সময় কিছু মাখন উপহার পাওয়া গেল; বেলা এগারটায় আবার পথে বাহির হইলাম।

পথের দুই পাশে বিশাল বৃক্ষশ্রেণী বনের পাখীর কূজনে মুখরিত, আশেপাশে আরণ্যষ্ট্রবেরী ফলিয়া আছে। আমি ও আমার সাথী ভোটীয় ভাষায় গল্প করিতে করিতে ও ষ্ট্রবেরী খাইতে খাইতে চলিতে লাগিলাম; পথের শ্রান্তি যেন অনুভবই করিতেছিলাম না। উপরে কোথাও কোথাও যল্মোদের শ্বেতপতাকাপূর্ণ ছোট গ্রাম দেখা যাইতেছিল। এই সকল গ্রামের নিকটস্থ পথে মানী ( বৌদ্ধমন্ত্রযুক্ত স্তূপ ) অতি অবশ্য থাকে, এবং পথের সেই অংশ সর্ব্বদাই সুসংস্কৃত থাকে। বৌদ্ধ যাত্রী এই মানী দক্ষিণে রাখিয়া চলে, যাহাতে যাইবার সময় এক দিক ও ফিরিবার সময় অন্য দিক ঘুরিয়া পরিক্রমা পূর্ণ হইয়া বহু পুণ্যলাভ হয়। এক গ্রামের নিকটস্থ মানীর দেওয়ালের প্রস্তরে খোদিত চিত্র নূতনভাবে বর্ণ-রঞ্জিত করা হইয়াছে দেখিলাম। আগেই বলিয়াছি যল্মোদের মধ্যে লামাধর্ম্ম এখনও জাগ্রত আছে এবং তাহাদের সাংসারিক স্বাচ্ছন্দ্যও বর্ত্তমান।

দ্বিপ্রহরে একটার সময় পর্ব্বত-স্কন্ধের উপর পৌঁছিলাম। সেখান হইতে আমার পথ পাহাড়ের ঘাট ( তিব্বতী 'লা' ) ধরিয়া অন্য পারে গিয়াছে। ঘাটের মুখেই বৃহৎ মানী এবং তাহার পর হইতেই সোজা উৎরাইয়ের আরম্ভ। কিছু নীচে নামিতেই বনজঙ্গল অদৃশ্য হইয়া গেল, পথের দু-পাশেই সুপক্ক গম ও জউয়ের ক্ষেত। আর কিছুক্ষণ চলিবার পর ঐ সকল ক্ষেতও উপরে রহিয়া গেল, নীচে নামিবার সঙ্গে তাপবৃদ্ধিও বেশ অনুভব করিলাম, তবে আমার সঙ্গীর ফসল কাটিবার জন্য ফিরিতে হইবে এবং আমারও পথ চলা অভ্যাস হইয়া গিয়াছে, সুতরাং আমরা দ্রুতই চলিতে লাগিলাম।

পথে তমঙ্গদিগের বহু গ্রাম ছাড়িয়া নীচে গোর্খাদিগের বসতিতে পৌঁছিলাম।

সেখানে ভুট্টার চারা এক বিঘৎ আন্দাজ বাড়িয়াছে। বেলা তিনচারিটার সময় পাহাড়ের নীচে নদীর পুলে পৌঁছান গেল। সেখানেও একজন সরকারী সিপাহী প্রহরী ছিল বটে, তবে ভোটীয়া লামার সঙ্গে তাহার কি প্রসঙ্গ থাকিতে পারে? নির্ব্বিবাদে পার হইয়া চড়াইয়ের পথ ধরিলাম। চড়াইয়ে আগের মত দ্রুত চলা সম্ভব ছিল না, এবং পাঁচটার পর পথশ্রান্তিও অনুভব করিতে লাগিলাম, সুতরাং সময় থাকিতেই আশ্রয়ের ব্যবস্থা করিলাম। নিকটের এক গ্রামে এক ব্রাহ্মণদের ঘরে স্থান পাওয়া গেল। গৃহস্থ লামার জন্য শয়নেব ব্যবস্থা করিলেন, সঙ্গী রন্ধনের ভার লইলেন।

রাত্রিযাপনের পর সকালে আবাব চড়াই আরম্ভ করিলাম। কত গ্রাম, কত নদী-নালা পার হইবার পর অন্য পর্ব্বতমালার স্কন্ধে পৌঁছিলাম। এবার বৃক্ষশূন্য পাহাড়ের মধ্যে পথ চলিয়াছে। দ্বিপ্রহব-শেষে আর এক চড়াই পার হইবার পরে কাঠমাণ্ডব হইতে কুতীর পথে উপস্থিত হইলাম। এই পথ পর্ব্বতস্কন্ধের উপর দিয়া গিয়াছে, নীচেও আর একটি রাস্তা ঐ গন্তব্যমুখেই চলিয়াছে, কিন্তু অসহ্য গরমের জন্য সে পথে চলা মুস্কিল।

আবার পথ ঘন বনানীর মধ্য দিয়া চলিল। এখন কুতী হইতে তিব্বতী-লবণ আনিবার মরসুম, সুতরাং পথে দলে দলে লোক চলিয়াছে। কেহ বা ভুট্টা চাউল ইত্যাদি লইয়া কুতীর বাজারে চলিয়াছে, কেহ বা লবণের বোঝা কাঁধে ঘবের দিকে ফিরিতেছে। বেলা দুইটা নাগাদ আবার উৎবাই আরম্ভ হইল। এখন আমি শর্বা ভোটীয়দের বসতিস্থলে আসিয়া পৌঁছিয়াছি। শর্বা নামেব অর্থ 'পূর্ব্ব-অঞ্চলের লোক'। এই জাতি দার্জ্জিলিং অঞ্চল পর্য্যন্ত বসতিস্থাপন করিয়াছে, যল্মোরা এই জাতিরই এক শাখা। *

একজন শর্বাকে জিজ্ঞাসা করিয়া শুনিলাম, ডুক্‌পা লামা এখনও এ-পথ পার হইয়া যান নাই। মনে হইল, হয়ত এখনও তিনি পিছনে আছেন। ঘণ্টাখানেক চলিবার পর খবর পাইলাম তিনি সম্মুখের গ্রামে বিশ্রাম কবিতেছেন। এই সংবাদে মন প্রসন্নতা-পরিপূর্ণ হইল। বেলা তিনটার সময় আমি তাঁহার সম্মুখে গিয়া দাঁড়াইলাম।

লামার সহিত আমার কোন ঝগড়া ছিল না, তিনি কেবল তাঁহার জাতীয় স্বভাবের বশে আমায় উপেক্ষা করিয়াছিলেন। যাহা হউক, পুনর্মিলনের পর সকলেই 'পংডিতা'

* এভারেষ্ট অভিযানের প্রসিদ্ধ 'টাইগার কুলি' যাহারা ভার লইয়া ২৭,৪০০ ফুট উঠিয়াছিল, তাহারাও এই শ্রেণীর লোক।



নেপালের একটি দৃশ্য

দেখিয়া খুশী হইলেন মনে হইল। সে-রাত্রি ঐ গ্রামেই কাটাইতে হইল। গ্রামটি লামা-ধর্ম্মাবলম্বী তমঙ্গ জাতির ছিল, কিন্তু ডুক্‌পা লামার মত বিশিষ্ট লোকের প্রতিও তাহাদের শ্রদ্ধার কোন চিহ্ন ছিল দেখা গেল না। কেননা প্রয়োজন হইলে দাম দিয়াও কোন জিনিষ পাওয়া কঠিন ছিল; তবুও আমার মন শান্তিপূর্ণ ছিল।

আমাদের দলে চার জন লামা ও চারজন গৃহস্থ ছিল, তাহার মধ্যে আমার বন্ধু কুলু-অঞ্চলের রিঞ্চেনও ছিলেন। ডুক্‌পা লামার শরীর মোটা, তাঁহার চলিবার শক্তিও ক্ষীণ হইয়া গিয়াছিল, সুতরাং তাঁহাকে বহিয়া লইবার জন্য সঙ্গে লোক রাখিতে হইত।

সকালে আবার উৎরাই আরম্ভ হইল, উৎরাইয়ের শেষে নদীর উপর লোহার শিকলে ঝুলানো পুল পাওয়া গেল। সাধারণের চলিবার পথ এইটিই, সেই জন্য ঐখানে চটি এবং দোকান ছিল বটে, কিন্তু অগ্নিপক্ক মৎস্য ভিন্ন অন্য আহার্য্যের বিশেষ

সন্ধান পাওয়া গেল না। আবার চড়াই আরম্ভ হইল, সন্ধ্যা পর্য্যন্ত চলিবার পর তমঙ্গদের একটি বড় গ্রামে পৌঁছিলাম। সেখানে রাত্রি কাটাইবার পর সকালে গুরুকে বহিবার জন্য দুইজন লোক লইয়া আবার যাত্রা সুরু হইল। এক পর্ব্বত-স্কন্ধ পার হইয়া অনেকখানি উৎরাইয়ের পর আমরা কালী নদীর তীরে পৌঁছিলাম। লবণ সংগ্রহকারীদের ভিড়ে মনে হইল যেন পথে মেলা বসিয়াছে। এইরূপে ১৮ই মে আমরা কালী নদীর উপরের অংশে শর্বাদিদের এক বড় গ্রামে পৌঁছিলাম। সঙ্গীদের নিকট শুনিলাম, আগামী কাল আমরা নেপালের সীমান্তের চৌকী পার হইব।

এই যাত্রার জন্য সকলে সত্তু থুক্‌পা দিয়াই দক্ষিণহস্তের ব্যাপার শেষ করিত, কেবল ডুক্‌পা লামা ও আমার জন্য ভাতের ব্যবস্থা ছিল। ভাতের সঙ্গে কোন দিন জংলী শাক, কোন দিন মাছের ঝোল জুটিত। এই গ্রামে মুরগীর ডিমের প্রাচুর্য্য দেখা গেল। আমি চল্লিশ পঞ্চাশটি ডিম কিনিলাম ; কিন্তু সঙ্গীরা একরাত্রেই সে-সব সাবাড় করিয়া ফেলিলেন। ভারতে এই সকল পদার্থের সঙ্গে আমার কোন সম্পর্ক ছিল না, কিন্তু আমি এ-যাত্রা মাংসের উপর নিষেধাজ্ঞা অপসারণ করিয়াছিলাম। বাল্যাবস্থায় মাংসাহার চলিত, সুতরাং কিছু ঘৃণার কথা ছিল না।

এখন আমরা কাঠমাণ্ডব-তিব্বতের এক বড় রাস্তায় আসিয়াছি। রাত্রে সীমান্ত পার হইবার তোড়জোড়ের মধ্যে যল্মোয় লিখিত কাগজপত্রাদি পুড়াইয়া শেষ করিলাম, পাছে তাতপানীতে কেহ তল্লাসী করিয়া ঐগুলি দেখিয়া সন্দিগ্ধ হয়।

আমরা কালী নদীর উপরের অংশে ছিলাম। নদীর পাড়ে পাড়ে আমাদের ক্রমেই উপরে উঠিতে হইতেছিল। নদীর দুই ধারই শ্যামল, যদিও সমস্ত দেশ যে জঙ্গলে ভরা তাহা নহে। বেলা দুইটা নাগাদ আমরা তাতপানী পৌঁছিলাম ; গরম জলের প্রস্রবণ আছে বলিয়াই এখানকার নাম 'তাত ( তপ্ত ) পানী'। এখানে নেপালী ডাকঘর ও চুঙ্গী আদায়ের দপ্তর ছিল।

আমার তো বুক ধড়ফড় করিতেছিল, কখন কে বলে, "তুমি 'মধেশিয়া' ( ভারতীয় ), এখানে কি করিয়া আসিলে ?" লামা মহাশয় পিছনে ছিলেন, চুঙ্গীর লোক আমাকেই প্রশ্ন করিল, "লামা কোথা হইতে আসিতেছে ?" আমি উত্তর দিলাম, "তীর্থ হইতে" ( অর্থাৎ ভারতীয় বৌদ্ধ-তীর্থ দর্শনের পর ), এবং তাহাতেই চুঙ্গীর হাতে রেহাই পাওয়া গেল। সঙ্গী রিঞ্চেন বলিলেন, "যাক্, তোমার কার্য্যোদ্ধার হয়ে গেল তো ?" সেই সময়েই আমি খোঁজ পাইলাম যে, ফৌজী-চৌকী ( সেনানিবাস ) এখনও সম্মুখে আছে, সুতরাং বলিলাম, "ভাই, আসল ঘাঁটি এখনও পার হই নাই।"

কিছুক্ষণ পরে লামা আসিয়া পৌঁছিলেন। বৃষ্টি পড়িতেছিল, সুতরাং কিছুক্ষণ

একটি কুটীরে অপেক্ষা করিবার পর আমরা আবার চলিলাম। সম্মুখে এক উচ্চ পর্ব্বতবাহু যেন আমাদের পথরোধ করিয়া দাঁড়াইয়াছিল; এমন কি, নদীর স্রোতও কোন্ পথে আসিতেছে তাহা দেখা যাইতেছিল না। এতক্ষণে বুঝিলাম তাতপানীর ফৌজী-চৌকী ছাড়িয়া এত দূরে কেন। বাস্তবিকই এই বিরাট পর্ব্বত প্রাকার সৈনিকের দৃষ্টিতে অতি মহত্ত্বপূর্ণ, কেননা উহার সাহায্যে সামান্য সৈন্যের দলও শত্রুর বিশাল বাহিনীর পথরোধ করিতে পারে।

কিছু পথ চড়াইয়ের পর রাস্তার উপর সশস্ত্র সান্ত্রী দেখা দিল। সান্ত্রী আমাদের আটক করিয়া পথের পাশে বসিতে বলিয়া হওলদার সাহেবকে ডাকিয়া আনিল। এই সেই স্থান, যাহার ভয়ে আমার মন এতদিন অস্থির ছিল। আমার মনে হইল, যেন আমি সাক্ষাৎ যমরাজের সম্মুখে উপস্থিত। আমার এক সঙ্গীকে প্রশ্ন করায় সে বলিল, "আমরা কেরোঙের অবতারী লামার শিষ্যদল।" বলিতে বলিতে স্বয়ং লামা মহাশয় উপস্থিত হওয়ায় হওলদার কাপ্তান সাহেবকে খবর দিলেন।

কাপ্তান সুবেদারকে পাঠাইলেন, তিনি আসিতেই একে একে সকলের নাম, গ্রাম ইত্যাদি লেখান আরম্ভ হইল। সে সময় আমাকে দেখিলে নিশ্চয়ই মনে হইত আমি বহুদিন কঠিন রোগে ক্লিষ্ট। পারতপক্ষে আমার মুখ সুবেদারের নজরে যাহাতে না পড়ে আমি তাহারই চেষ্টা দেখিতেছিলাম। শেষে আমার পালা আসিল। রিঞ্চেন বলিল, "ইহার নাম খুনু ছবং।" আমার পরীক্ষা শেষ হইল, এতক্ষণ আমি নিঃশ্বাস ফেলিতে পারিলাম, ধড়ে প্রাণ ফিরিয়া আসিল।

সন্ধ্যা আগতপ্রায়। নিকটের গ্রামেই রাত্রিযাপন করিতে হইবে। সুবেদার মহাশয় গ্রামের লোক ডাকাইয়া অবতারী লামার থাকিবার সুব্যবস্থা করিতে হুকুম দিলেন। আমরা ঐ লোকের সঙ্গে গ্রামের দিকে চলিলাম। সম্মুখের পাহাড়ের বাঁকের পরেই গ্রাম দেখা গেল এবং সেখানে পৌঁছিতেই থাকিবার জন্য ভাল ঘরও পাওয়া গেল।

আজ ১৯শে মে, ডুক্‌পা লামা দেবতাপূজা আরম্ভ করিলেন। সত্তুপিণ্ড রক্তবর্ণে রঞ্জিত করিয়া 'মাংস' প্রস্তুত হইল, গ্রাম হইতে উৎকৃষ্ট 'কারণ' আসিল, বিংশাধিক ঘৃতদীপ জ্বলিতে লাগিল। কিছুক্ষণ মন্ত্র-জপের পর ডমরু-নিনাদে পূজাস্থল মুখরিত হইয়া উঠিল। রাত্রি দশটা পর্য্যন্ত পূজা চলিবার পর প্রসাদ-বিতরণ আরম্ভ হইল। আমার কাছে প্রসাদী মদ্য আসিলে আমি ফিরাইয়া দিলাম। তাহাতে দেবতা রুষ্ট হইবেন ইত্যাদি অনেক কথা শুনিতে হইল, কিন্তু ঐ দেবতার ক্রোধের ভয় রাখে কে? যাহা হউক, লাল সত্তুর প্রসাদ আমি প্রত্যাখ্যান করিলাম না। পরদিন প্রাতে রওয়ানা হইয়া দুইঘণ্টা পথ চলিবার পর, আমরা এক নদীর সেতুর কাছে পৌঁছিলাম।

এই সেতুই নেপাল ও তিব্বতের সীমান্ত নির্দ্দেশ করিতেছে। তিব্বতের সীমায় পদার্পণ করিবামাত্রই দেহমন হর্ষোৎফুল্ল হইল; এতদিনে আমার অভিযান জয়যুক্ত হইল!



কোশী নদীর উপর শিকলে ঝোলান সেতু

২০শে মে সকালে দশটার আগেই আমরা ভোট রাজ্যের সীমা অতিক্রম করিলাম। এখানে ভোটীয়া-কোশী নদীর উপর কাঠের সেতু আছে, সেই সেতুই ভোট

ও নেপালের সীমা নির্দ্দেশ করে। নদী পার হইতে চড়াই আরম্ভ হইল, রাস্তা লবণ-প্রার্থী গোর্খা পথিকের ভিড়ে ভর্ত্তি। মাঝে মাঝে এক-আধটি ভোটীয়ের বাড়ী, তাহাতে যাত্রীদিগের থাকিবার ব্যবস্থা আছে, কেননা ভোটীয় গৃহস্থের এই সময়ই যাত্রীদিগের নিকট পয়সা আদায়ের মরসুম। চারিদিকের জঙ্গলে কাঠের প্রাচুর্য্য, সুতরাং দিবারাত্র ঘরে ঘরে ধুনি জ্বলিতেছে এবং পথিকের তৃপ্তির জন্য ভুট্টার মদ্যও প্রচুর চলিতেছে। পথের দুই পার্শ্বে, এমন কি চৈত্য মানী ইত্যাদির পরিক্রমাও পথিকদলের 'উৎসর্গে' দুর্গন্ধ নরকে পরিণত হইয়াছে। সেই দিনের মধ্যাহ্ন-ভোজন আমি পথের মাঝে এক যল্মোর ঘরে সম্পন্ন করিলাম। এই দম্পতি যল্মো হইতে আসিয়া এখানে বাস করিতেছে।

এখন আমরা অতি মনোরম স্থানের মধ্য দিয়া চলিয়াছি। চারিদিকে শ্যামলগাত্র উত্তুঙ্গশিখর পর্ব্বতমালা, মাঝে মাঝে পার্ব্বত্য ঝরণার কলনিনাদ, নীচে হইতে কোশী নদীর ফেনপুঞ্জ আচ্ছাদিত বেগবতী ধারার অস্ফুট গর্জ্জন এবং নানা প্রকার মনোহর পক্ষীর কাকলিকূজনে সমস্ত উপত্যকা মুখরিত ; মনে হইতেছিল যেন কোন মায়াবীর দেশে আসিয়াছি। এই সমস্ত আনন্দের মধ্যে ভয় ছিল একমাত্র পাহাড়ী কাঁকড়া-বিছার। এইখানে ডুক্‌পা লামাকে বহন করিবার কোন লোক পাওয়া যায় নাই, সেইজন্য তিনি ক্রমাগত পথের মধ্যে বসিয়া বিশ্রাম করিতে লাগিলেন, আমাদেরও যখন-তখন অপেক্ষা করিতে হইতেছিল। আমার সেই বুদ্ধগয়ার পরিচিত মঙ্গোলীয় লামা লোব্‌-সঙ্‌-শে-রব ( সুমতি-প্রজ্ঞ ), কাল একাকীই কোথা হইতে আসিয়া উপস্থিত হইয়াছেন, তিনিও আমার সঙ্গী। যদিও এখন স্থানে স্থানে চড়াই বহুদূর বিস্তৃত, তবুও কোন ভার-বোঝা না-থাকায় আমি বিনা কষ্টেই পথ চলিতেছিলাম। দ্বিপ্রহরের পরে পথ ছোট ছোট বাঁশঝাড়ের জঙ্গলে প্রবেশ করিল।

বেলা চারিটার সময় ডাম্ গ্রামের নিকটবর্ত্তী এক চটিতে উপস্থিত হইলাম। লোকে জানিতে ডুক্‌পা লামা আসিতেছেন ; সুতরাং সকলেই প্রস্তুত ছিল। লামা আসিতেই গ্রামের সকল স্ত্রী-পুরুষ লামার সম্মুখে মাথা নোয়াইতে ছুটিল। তিনিও তাহাদের মাথায় ডান হাত বুলাইয়া আশীর্ব্বাদ করিতে লাগিলেন।

লামাকে লইয়া শোভাযাত্রা হইল, আগে আগে ধূপধুনা জ্বালাইয়া কয়েকজন চলিল। রাস্তা হইতে কিছু দূরে এক জায়গায় গালিচা বিছান ছিল এবং পেয়ালা রাখিবার ছোট ছোট চৌকিও ছিল। বসিবামাত্র চা আসিল—যদিও আমি ঘোল সেবা করিলাম এবং ডুক্‌পা লামার সম্মুখে চাউল ও নেপালী মুহরের ( রৌপ্যমুদ্রা ) ভেট পড়িতে লাগিল। তিনি মন্ত্রোচ্চারণ করিতে করিতে মন্ত্রপূত লাল ও

হরিদ্রাবর্ণের কাপড়ের টুক্‌রা বিতরণ করিতে লাগিলেন। আধ ঘণ্টার মধ্যেই এই ব্যাপার সাঙ্গ হইল এবং আমরাও পথে অগ্রসর হইলাম। ধীরে ধীরে আমরা নদীর এক ছোট শাখার সম্মুখে আসিলাম। উহার ধারা এইখানে ঘোর নিনাদে বহু উচ্চ হইতে প্রপতিত হইতেছিল। নদী-পারের উপরে লোহার শিকলে ঝুলান সুদীর্ঘ সেতু, কিন্তু উহার মাঝামাঝি পৌছিলেই উহা এমন দুলিতে আরম্ভ করে যে, অনেকে ভীত হইয়া পড়ে। আমাদের সঙ্গের নেপালী বালক গুমা-জু অতি কষ্টে পার হইল। সেতুরক্ষার জন্য নানা বর্ণের পতাকাযুক্ত দেবতা স্থাপিত আছে।

পুলের পাশেই উঁচু-নীচু ক্ষেতের মধ্যে রয়েছে ডাম্ গ্রাম। গ্রামে বিশ-পঁচিশটি ঘর; প্রায় সবই প্রস্তরের দেওয়াল ও কাঠের ছাউনি দিয়া নির্ম্মিত। একটু উপরেই দেবদারুর জঙ্গল, সুতরাং ঘর-ছাওয়া ইত্যাদি সকল কার্য্যেই দেবদারু কাঠের প্রচুর ব্যবহার হয়। একটি বড় ঘরে আমাদের থাকিবার ব্যবস্থা করা হইয়াছিল। যদিও এ সময়ে লবণ সংগ্রহকারীদের ঘর ভাড়া দিলে লাভ হইত, তথাপি লামার সম্মান ও ভয় বড় কম ব্যাপার নহে। গ্রামে প্রবেশ করিতেই নরনারীর দল লামার আশীর্ব্বাদ লাভের জন্য দৌড়াইল। ঘরে প্রবেশ করিবার পরই সেখানেও ভিড়ে ঘর ভরিয়া গেল। দোতলায় আমাদের স্থান নির্দ্দিষ্ট হইল। ডুকৃপা লামাকে মাখনমিশ্রিত মদ্য নিবেদন করা হইল। আমাদেরও মাখনযুক্ত উত্তম চা জুটিল

রাত্রেই রিঞ্চেনের কাছে শুনিলাম কাল হইতে অবলোকিতেশ্বর মহাব্রত আরম্ভ হইবে। অনেকেই ব্রত ধারণের জন্য প্রস্তুত হইতেছিল, আমিও বলিলাম ব্রতপালন করিব। এই ব্রত তিনদিনব্যাপী হয়, প্রথম দিনে দ্বিপ্রহরের পর ভোজন নিষেধ। দ্বিতীয় দিন নিরাহারে মৌনব্রত ধারণ করিতে হয়, তৃতীয় দিনে কেবল পূজা করিতে হয়। ব্রতের সঙ্গে মন্ত্রজপ, পাঠ, পঞ্চাশাধিক ঘৃতদীপ প্রজ্বলন, সত্তু ও মাখনের 'তোর্মা' ( বলি ) সাজাইয়া নিবেদন ইত্যাদি চলে; উপরন্তু বহু শত সাষ্টাঙ্গ দণ্ডবৎ ও করিতে হয়। অবলোকিতেশ্বরের এই ব্রতে ( ন্যুমা ) মদ ও মাংস সর্ব্বথা নিষিদ্ধ; পরদিন দ্বিপ্রহরে সকলে অন্নভোজন করিলাম। তাহার পর পূজাপাঠ আরম্ভ। অন্যদের সঙ্গে আমিও কয়েকশত দণ্ডবৎ করিয়া ক্লান্ত হইয়া পড়িলাম। অনর্থক কেন পরিশ্রম করিয়া ক্লান্ত হইয়া পড়ি, অনর্থক কেন পরিশ্রম করিয়া হয়রান হই, এই ভাবিয়া দ্বিতীয় দিন প্রাতেই ব্রতভঙ্গ করিয়া চা ও সত্তু ভক্ষণ করিলাম। সেই দিন দ্বিপ্রহরে এক ভোটীয় সজ্জন আমাকে তাঁহার গৃহে লইয়া গিয়া পরম তৃপ্তির সহিত মুরগীর ডিমে প্রস্তুত 'সেওয়ঁই' ইত্যাদি ভোজন করাইলেন। ভোজনের পর নানা বিষয়ে কথাবার্ত্তা হইল। এই ভদ্রলোক লাসা, চীন সীমান্তের খাম্ অঞ্চল ইত্যাদি নানা স্থলে অধ্যয়ন করিয়াছেন, গোর্খা ভাষাও উত্তমরূপ জানেন।

তৃতীয় দিন বৈশাখী পূর্ণিমা ছিল ; উপর্য্যুক্ত সজ্জন আজ বুদ্ধোৎসব মানত করিলেন। বৌদ্ধদের এই পবিত্রতম তিথিতে বুদ্ধদেবের জন্ম, বোধ ও নির্ব্বাণ তিনটিই হয়। শুনিলাম এই দিনে সমস্ত ভোট দেশে বুদ্ধোৎসব হয়।

এই তিন দিনে লোকের ভেট-পূজা ইত্যাদি শেষ হইলে ২৪শে মে প্রাতরাশের পর আমরা পুনর্ব্বার পথে বাহির হইলাম। কিছু দূর যাইতেই পর্ব্বতের দেবদার-কটিবন্ধে প্রবেশ করিলাম। নদীর দুই পাশেই দেবদারু বৃক্ষরাজি দেখা দিল। বেলা দুইটার মধ্যে চিরা গ্রামে পৌঁছিলাম। এখানেও আমাদের খবর আগেই পৌঁছিয়াছিল, সুতরাং খুব বাদ্যভাণ্ডের বহিত ডুক্‌পা লামাকে স্বাগত করা হইল। ডুক্‌পা লামা আসনে বসিতেই দুই-তিন ডজন থালায় চাউল, মুহর ও'খাতা' ( চীনদেশে প্রস্তুত শ্বেত রেশমী বস্ত্র, যাহা মূল্যের পরিবর্ত্তে ব্যবহৃত হয় ) ইত্যাদি উপস্থিত হইল। সন্ধ্যার সময় রিঞ্চেন বলিল, "গুরু এখানে তিনদিন পূজা-পাঠ করিবেন।" এইরূপে মাঝে মাঝে নিশ্চলভাবে থাকা আমার নিকট অত্যন্ত বিরক্তিকর মনে হইত। কিন্তু উপায় কি ? সৌভাগ্যক্রমে গ্রামের লোকে লামাকে রাখিবার জন্য বিশেষ আগ্রহ প্রকাশ করিল না, বোধ হয় যাহার যাহা দেয়, তাহা প্রথম মুখেই দেওয়া হইয়া গিয়াছিল। রাত্রি এক প্রহর যাইতেই রিঞ্চেন বলিল, কালই রওয়ানা হইতে হইবে। বলা বাহুল্য এ সংবাদ আমার নিকট অতি মধুর শুনাইল।

পরদিন বেলা আটটায় যাত্রা করিলাম। খালি হাত হওয়ায় আমি অন্যদের আগেই যাইতাম। এখনও আমরা দেবদার অঞ্চলে জঙ্গলের মাঝে মাঝে ছোট ছোট গরু চরিতেছে দেখিলাম। কিছু দূরে নবনির্ম্মিত ঘর দেখা গেল। আমি ঘর ছাড়াইয়া পথের ধারে দাঁড়াইয়া কিছুক্ষণ সঙ্গীদের প্রতীক্ষা করিলাম, শেষে তাহাদের দেরি দেখিয়া ঐ গৃহে প্রবেশ করিয়া গৃহস্বামীকে বলিলাম, ডুক্‌পা লামা রেনপোছে আসিতেছেন। ব্যস, আর কথা কি, তৎক্ষণাৎ চায়ের পাত্র উনানে চড়ান হইল। লামা আসিতেই বলিলাম যে, চা প্রস্তুতপ্রায়। গৃহস্বামী শশব্যস্ত লামাকে প্রণাম করিয়া নূতন গৃহে তাঁহার পদধূলি দানকরাইল। গৃহেরএককোণে ছোট জলের প্রস্রবণ ছিল, লামা তাহার মাহাত্ম্য কীর্ত্তন করিলেন। কিছু পরে মাখনযুক্ত গাঢ় চা এবং সঙ্গে এক থালা চাউল ও মুহর ভেট উপস্থিত হইল। সকলের চা খাওয়া শেষ হইলে আবার অগ্রসর হইলাম।

দ্বিপ্রহরের পর দেবদারু বৃক্ষ ক্রমেই ছোট হইতেছে মনে হইল, ক্বচিৎ একটি বনস্পতি দেখা যায়। শেষেনদীর ধার-রোধকারী বিশালপর্ব্বতভুজ দেখা দিল, তাহা পার হইতেই বৃক্ষগুল্মের শ্যামলরাজ্য প্রায় শেষ মনে হইল। এখন দু-চারটি মাত্র অতি ছোট দেবদারু দেখা যাইতেছিল, ঘাস তো প্রায় দেখাই যায় না। বিকেলে চক্‌-সুম্‌

গ্রামে পৌঁছিলাম। সুমতি-প্রজ্ঞ প্রথমে গ্রামে পৌছাইয়া মাখম চা প্রস্তুত করিয়া আগাইয়া অভ্যর্থনা করিতে আসিলেন। আমার কিছু পরে অন্যেরা পৌঁছিলেন এবং প্রত্যেকেই দু-এক



পেয়ালা চা খাইয়া গ্রামের দিকে চলিলেন। গ্রামের পথের উপরে নীচে বহু চমরী গাই (য়াক্) চরিতেছে দেখিলাম। পাহাড়ের অবস্থা দেখিয়া বুঝিলাম, এইখানেই

বৃক্ষ-বনস্পতির শেষ দর্শন হইল। আবার বৎসরাধিককাল পরে বৃক্ষবনরাজির শ্যামল শোভা দেখিয়া চক্ষু জুড়াইয়াছিল।

চক্-স্থুম্ বেশ বড গ্রাম। গ্রামের নীচে নদীর কাছে দুইটি তপ্তজলের কুণ্ডা থাকায় এ-গ্রামের অন্য নাম চ্চু-কম্ (তপ্তজল)। এখানকার সর্ব্বশ্রেষ্ঠ গৃহে লামার স্থান নির্দ্দিষ্ট হইল। রাত্রে মশাল জ্বালাইয়া সকলে তপ্তজলে স্নান করিতে লাগিল। যাহা হউক, তখন তবু রাত্রের অন্ধকার ছিল, পরদিন দিনের বেলা স্নান করিতে গিয়া দেখিলাম, সঙ্গীরা সম্পূর্ণ নগ্ন হইয়া স্নান করিতেছে এবং আরও দেখিলাম যে, ঐস্থলে ভোটীয় পুরুষেরা স্ত্রীলোকের সম্মুখেই অম্লানবদনে নগ্ন হইয়া স্নান করিতেছে। বস্তুতঃ আমার মনে হয় শীতের ভয় না থাকিলে ইহারা কঙ্গো দেশের কাফ্রীদের ন্যায় উলঙ্গ হইয়া ঘুরিত।

গ্রাম বড ছিল, কিন্তু যথেষ্ট ভেট আসে নাই: সেইজন্য ডাম হইতে আগত ভদ্র পুরুষ যদিও লামাকে বহন করার লোকের ব্যবস্থা করিয়া অগ্রে পৌঁছিবার জন্য অল্পক্ষণ পূর্ব্বেই রওয়ানা হইয়াছিলেন, তথাপি লামা সমস্ত বিচার করিয়া আরও একদিন থাকিবার ব্যবস্থা করিলেন। সেই দিন লামা গরমজলে স্নান, গরম গরম মদ্যপান, ভক্তদের ভাগ্য-বিচার ও মন্ত্রতন্ত্র উচ্চারণে কাটাইলেন।

২৬শে মে আমরা চক্-স্থুম্ হইতে রওয়ানা হইলাম। এখানে আসিবার পরই আমি রিঞ্চেনের প্রদত্ত ভোটীয় ভিক্ষুর বস্ত্র পরিয়াছিলাম, কিন্তু তাহা সত্ত্বেও মাঝে মাঝে শীতবায়ুর প্রকোপে সর্ব্বাঙ্গ কাঁপিতেছিল। ভয় হইতেছিল, এখান হইতেই ফিরিতে না হয়।

চক্-স্থুম ছাড়াইয়া কিছু দূর যাইতেই বৃক্ষলতার চিহ্নও পাওয়া গেল না, দূরে দূরে পর্ব্বতগাত্রে ঘাসের অন্বেষণে বিশালকায় চমরী চরিয়া বেড়াইতেছে দেখিলাম। পথে দুই বার তুষারের উপর দিয়া চলিতে হইল। এখানে কাঠ দুষ্প্রাপ্য, দ্বিপ্রহরে যেখানে চা খাইলাম সেখানে ঘুঁটের দ্বারা আগুন জ্বালান হইয়াছিল। এখন পথ অতটা দুর্গম ছিল না। দূরে তুষারাবৃত গৌরীশঙ্করের রূপালী শিখর দেখা যাইতেছিল।

কূতী হইতে এক মাইল আগেই লামার জন্য ঘোড়া আসিয়াছিল, কিন্তু বহনকারী কুলি থাকায় তিনি সওয়ার হইলেন না। তিনি কয়েকজন অনুচরকে আগে যাইতে বলিলেন এবং আমাকেও তাহাদের সঙ্গে যাইতে বলিলেন। কিন্তু আমার মনে মনে অন্য ভয় আছে, সুতরাং আমি লামার সঙ্গেই চলিবার জন্য আগ্রহ দেখাইলাম। শেষে পাঁচটার সময় কূতী পৌঁছিলাম। নূতন মানী প্রতিষ্ঠার জন্য লামার নিকট চাউল আনা হইল। তিনি 'সুপ্রতিষ্ঠ বজ্র স্বাহা' উচ্চারণ করিয়া মানীর চতুর্দ্দিকে ঐ চাউল নিক্ষেপ করিলেন।

আমাদের জন্য উত্তম বাসস্থানের ব্যবস্থা ছিল। পৌঁছিবামাত্রই অভিনব পাত্রে গরম চা ও লামার জন্য গরম ঘিয়ে ছোঁকা উৎকৃষ্ট মদ্য আসিল। আমার স্থান লামার কক্ষেই নির্দ্দিষ্ট হইল।

## ছয়

তিব্বতের বিখ্যাত তান্ত্রিক কবি ও সিদ্ধপুরুষ জে-চুন্-মিলা-রে-পা'র নির্জ্জনবাসের স্থান বলিয়া লপ্-চী ভোটীয়াদিগের নিকট অতি পবিত্র বলিয়া প্রসিদ্ধ। ডুক্পা লামা ঐখানেই তাঁহার শেষজীবন নির্জ্জনবাসে অতিবাহিত করিতে যাইতেছিলেন, কিন্তু লপ্-চীর পথের লা (গিরিসঙ্কট) তুষারপাতে দুর্গম বলিয়া কিছুদিনের মত যাত্রা স্থগিত রহিল। কুতীতে বাসস্থান বসতি সবই ভাল, বিশেষতঃ লবণ-ক্রেতা-বিক্রেতা অনেক দূরদূরান্তর হইতে আসিয়া ভিড করিয়াছে, সুতরাং সেইখানেই আরও কিছুদিন তাঁহার বিশ্রাম করা প্রয়োজন হইল। কুতী পোঁছিবার পবদিনই আমি আমার পথপ্রদর্শক ও সাথীকে নেপালী তের মুহর (৫৷১০) দিয়া বিদায় দিলাম। তাতপানী পর্য্যন্ত আসার জন্য তাহার পারিশ্রমিক চার মুহর ধার্য্য হইয়াছিল, সুতরাং ঐ হিসাবে তাহার প্রাপ্য আট মুহর মাত্র এবং তাহাই তাহার নিজের হিসাবে যথেষ্ট। আশাধিক দক্ষিণা পাওয়ায় অতি সন্তুষ্টচিত্তে প্রচুর লবণ কিনিয়া সে দেশে ফিরিয়া গেল।

বর্ষা আগতপ্রায়। এই সময়ের পূর্ব্বের দুই তিন মাস কাল কুতীর পথঘাট লোকে ভরা থাকে। নেপালীরা চাউল, ভুট্টা ও অন্যান্য শস্য লইয়া আসে এবং ভোটীয়ের দল ভেড়া বা চমরীর পৃষ্ঠে লবণ বোঝাই করিয়া আনে। কুতীতে অনেক নেপালী সওদাগরের দোকান আছে, তাহারা শস্য ও লবণ দুই-ই কিনিয়া রাখে, কেহ বা বিনিময়ে সোডা, শস্য বা লবণ গ্রহণ করে। লবণ ভিন্ন ভোটীয়েরা সোডাও বিক্রীর জন্য আনে। এই সকল পদার্থই তিব্বতের কয়েকটি হ্রদের কূলে পাওয়া যায় এবং এগুলির উপর শুল্কও নির্দ্ধারিত আছে। কুতীর এই বিরাট হাটে নেপালীরা যে- কোন ঘরে আশ্রয় লইয়া থাকে, কিন্তু ভোটীয়দের ভেড়া ও শত শত চমরীর পালের সঙ্গে উন্মুক্ত প্রান্তরেই থাকিতে হয়।

আমি যেদিন কুতী পোঁছিলাম সেই দিনই কয়েক জন নেপালী ব্যবসায়ী শীগর্চীর (টশী-লুন্-পো) পথে কুতীতে আসিল। এই পথে এখানেই শীগর্চী-লাসা-যাত্রী নেপালীরা

ঘোড়া ভাড়ার ব্যবস্থা করে। ভাড়া টশী-লুন্-পো পর্য্যন্ত ৪০-৪৫ সাং ( তখন ১৲ টাকায় দেড় সাং )। এক ঘোড়ায় অত দূর যাওয়া যায় না, পথে কয়েকবার ঘোড়া বদল করা প্রয়োজন। এই ভাড়ায় ঘোড়া বদল মায় খাওয়া'থাকার ব্যবস্থা সবই ঘোড়াওয়ালা করে। আমিও আমার সঙ্গী এই সওদাগর দলের সঙ্গে যাইবার জন্য অনেক চেষ্টা করিলাম, কিন্তু তাহারা রাজী হইল না। চারিদিকেই নিরাশ হইলাম। এদিকে ডুকৃপা লামার পূজায় লোকের সমাগম বাড়িয়াই চলিল। চাউল, 'খাতা' ও অল্পস্বল্প মুহর ক্রমেই স্তূপাকার ধারণ করিতে লাগিল, মাংস ও ডিম্বও নিবেদন হইতে থাকিল।

২৯শে মে ডুকৃপা লামার নিকট 'জোঙ্-পোন ( জেলা-ম্যাজিষ্ট্রেট ) মলাশয়ের তলব আসিল। সঙ্গীর দলের কেহ কেহ আমাকেও ঐ সঙ্গে যাইতে উপদেশ দিলেন এবং বলিলেন, "আমরা বলিব তুমি লদাখী।" কিন্তু আমার কি আর অন্য কাজ নাই যে, "আয় ষাঁড়, আমায় গুঁতো" বলিয়া আমি আগাইয়া যাইব? সুতরাং ডুকৃপা লামার দলে আমি যাই নাই। জোঙ্ পোন্ আগেই ডুকৃপা লামার নাম শুনিয়াছিলেন, সুতরাং বিশেষ খাতির করিলেন। লামা মহাশয়ও ভাগ্য-ভবিষ্য গণনা ও মন্ত্রপূজাপাঠ করিলেন। সন্ধ্যার সময় দল ফিরিয়া আসিল। শুনিলাম এখন একজন মাত্র জোঙ্-পোন্ আছেন, অন্য জন মৃত, তবে তাঁহার বিধবা সম্প্রতি কিছু কাজকর্ম্ম দেখেন। এখনও অন্য জোঙ্-পোন্ নিযুক্ত হন নাই। তিব্বতে প্রতি গ্রামে প্রধান ( গোবা ) আছে এবং প্রতি অঞ্চলে ইহাদের উপর জোঙ্-পোন্ থাকে, ( জোঙ্ অর্থে কেল্লা এবং পোন্ অর্থে অধ্যক্ষ বা প্রধান কর্ম্মচারী ) এবং এই জোঙ্ সাধারণতঃ পাহাড় বা টিলার উপর স্থাপিত হয়। কুতীর নিকট সেরূপ পাহাড় না থাকায় কেল্লা নীচের ভূমিতে স্থাপিত।

ছোট ও বড় প্রদেশ হিসাবে জোঙ্-পোন্ পদেরও স্তরভেদ আছে এবং প্রতি জোঙ্ দুইজন অধ্যক্ষের অধীনে থাকে যাহাদের মধ্যে একজন গৃহস্থ ও অন্যজন সাধু-সন্ন্যাসী। এই নিয়মের ব্যতিক্রমও হয়, যেমন এখন কুতীতে হইয়াছে। জোঙ্-পোনের উপরে সাক্ষাৎ দালাই লামার গভর্নমেন্ট ; ন্যায় ও ব্যবস্থা এই দুই ব্যাপারেই জোঙ্-পোনের যথেষ্ট অধিকার, এমন কি তাহাদের ভিন্ন ভিন্ন প্রদেশের এক-একটি রাজা বলিলে হয়। ইহাদের নিয়োগ লাসা হইতেই হয় এবং অধিকাংশই দালাই লামার কৃপাপাত্রগণের আত্মীয় বা প্রেমাস্পদ। এমন যে জোঙ্-পোনের স্থান শূন্য তাহার বিরুদ্ধে এই প্রদেশের প্রজাগণ লাসায় আবেদন করে। দরবার তাহাদের দুঃখ-গাথা শুনিয়া বিরূপ হইয়াছেন এই কথা শুনিয়া ঐ জোঙ্-পোন্ লাসার নদীতে ডুবিয়া আত্মহত্যা করেন বলিয়া শুনিলাম।

নেপাল-সরকারের নিয়ম অনুসারে ভোটদেশে বাণিজ্যের জন্য যাইতে হইলে নেপালী ব্যবসায়ীদের নিজ নিজ পত্নীকে দেশে ছাড়িয়া যাইতে হয়। এইজন্য প্রায়

সকল নেপালী ব্যবসায়ীর ভোটীয়-স্ত্রী রক্ষিতা হিসাবে থাকে, এবং আশ্চর্য্যের বিষয় তাহারা অত্যন্ত বিশ্বাসযোগ্যা হয়। তিব্বতের স্থানে স্থানে নেপালীদের বিশেষ অধিকার অনুসারে নেপালের প্রজাদের বিচার নেপাল-সরকার-নিযুক্ত বিচারক করেন। এইরূপ বিচারকের নেপালী নাম 'ডিঠা'। কেরোং, কুতী, শীগর্চী, গ্যাঞ্চী ও লাসায় নেপাল-সরকারের 'ডিঠা' আছে। লাসায় সহকারী ডিঠা ও নেপালরাজদূত আছে, গ্যাঞ্চীতেও রাজদূত আছে। ইহাদের বিচারে ভোটীয় স্ত্রীর গর্ভজাত নেপালীর পুত্র নেপালের প্রজা, কন্যা তিব্বতের প্রজা! এইরূপ সন্তানের নেপালী নাম 'খচরা'। তাহাদের মাতাপিতার সম্পত্তির উপর এই সন্তানদেরও কোন অধিকার থাকে না—পিতা স্বেচ্ছায় যাহা দেয় তাহাই তাহারা ভোগদখল করিতে পারে। এইরূপ ব্যবস্থা ও ব্যবহার সত্ত্বেও ইহারা নেপালী পিতা ও পতির কারবারের যেরূপ সহায়তা করে তাহা আশ্চর্য্যজনক।

* * * * *

৩০শে মে পর্য্যন্ত আমি অগ্রসর হইবার কোনই উপায় করিতে পারিলাম না। কুতীর নিকটস্থ নদীর পুলের পাশে রাহদারী ( লম্-ইক্, অর্থাৎ পাসপোর্ট ) দেখিবার লোক আছে। নদী পার হইবার পরও য়া-লেপ্-এ পুনর্ব্বার রাহদারী দেখাইতে হয়। যখন এই সব ঘাঁটি পার হওয়ার কোনও উপায় দেখিলাম না, তখন ঠিক করিলাম মঙ্গোলীয় ভিক্ষু সুমতি-প্রজ্ঞকে বলিয়া দেখি তিনি যদি কিছু করিতে পারেন। তিনি তখন কুতীতেই ছিলেন। তাঁহাকে বলিলাম, আপনি আমাকে সঙ্গে লইয়া চলুন। তিনি মহা খুশী হইয়া বলিলেন, আমি কাল লম্-ইক আনিব এবং আমরা কালই এখান হইতে যাত্রা করিব। তিনি তো নিশ্চিন্ত মনে একথা বলিলেন, কিন্তু আমার ঘোর সন্দেহ ছিল কাজটা এতই সোজা হইবে কিনা। আমি একজন ভারতীয় 'সাধুবাবা'কে প্রায়ই দেখিতাম, যিনি দুই মাস যাবৎ এখানে আটকাইয়া আছেন, আগে যাওয়া বা পিছনে ফেরা কোনটাই করিতে পারিতেছেন না। যাই হউক, একবার চেষ্টা করায় দোষ কি?

সেই রাত্রে এক নেপালী সওদাগরের গৃহে ভূত-প্রেত বিতাড়ন ও ভাগ্য প্রসন্ন করার জন্য পূজাপাঠ করিতে ডুক্পা লামার আমন্ত্রণ হইয়াছিল, আমি সেখানে চলিলাম। অনেক স্ত্রীপুরুষ বাল-বনিতার ভিড়ের মধ্যে এ-ব্যাপারের আয়োজন হইল। মনুষ্য-জঙ্ঘার হাড়ের বীণ, যুগ্ম নরকপালের ডমরু ইত্যাদি ভয়াবহ উপকরণ লইয়া সশিষ্য ডুক্পা লামা পূজায় বসিলেন।

ঘৃত-দীপের ক্ষীণ আলোক ক্ষীণতর করা হইল, পূজারীবৃন্দকে পর্দ্দায় ঘেরা হইল। তাঁহাদের ঋষভকণ্ঠের মৃদুগম্ভীর মন্ত্রোচ্চারণ, ক্ষণে ক্ষণে ডমরুর নিনাদ ও তাহার সঙ্গে সদ্যোজাত শিশুর করুণ ক্রন্দনের শব্দের মত হাড়ের বীণের স্বর, এইরূপ

আবেষ্টনের মধ্যে থাকিয়া মন্ত্রমুগ্ধ না হওয়া দুরূহ। পূজা অর্দ্ধেক রাত্রি পর্য্যন্ত চলিল, তাহার পর সমবেত মণ্ডলীকে পূজা-জলে অভিষেক করিলে পরে সকলে নিদ্রার আয়োজন করিতে গেল।

৩১শে মে প্রত্যূষেই আমি যাত্রার জন্য প্রয়োজনীয় দ্রব্যাদি একত্র করিতে লাগিলাম ও সুমতি-প্রজ্ঞকে লম্-ইকের চেষ্টায় রওয়ানা করাইয়া দিলাম। সে সময় আমার কাছে ষাট বা সত্তর টাকা মাত্র ছিল। তাহার মধ্যে ত্রিশ টাকার নোট আলাদা বাঁধিয়া বাকী টাকার কিছু মালপত্র কিনিলাম, কিছু ভাঙাইয়া ভোটীয় টঙ্কা সংগ্রহ করিলাম। টাকায় নয় টঙ্কা দর পাওয়া গেল, যদিও মুদ্রা প্রায় সবই অর্দ্ধ-টঙ্কা পাইলাম। শীতের ভয়ে চার টাকায় একটি ভোটীয় কম্বল কিনিলাম, মাথার আবরণ হিসাবে ডাম্ গ্রামের সজ্জনের কাছে পীতবর্ণ পশমের টুপী উপহার পাইলাম। কিছু চিঁড়া, চাউল, চীনা চা, সত্তু ও মশল্লা ইত্যাদিও কিনিলাম, কিন্তু এর পর নিজের সকল বোঝা নিজের কাঁধেই বহিতে হইবে সেজন্য সবই অল্প পরিমাণে লইলাম। ডুক্‌পা লামা আমাকে পরিচয়পত্র লিখিয়া দিলেন, ইতিমধ্যে সুমতি-প্রজ্ঞ আমাদের দু-জনার জন্য ছাড়পত্র লইয়া আসিলেন। দুই মাসের ঘনিষ্ঠতার পর বিদায়ের সময় আমি ও সঙ্গীদের সকলেই প্রায় মিত্র-বিয়োগের দুঃখ অনুভব করিলাম। ডুক্‌পা লামা অতি সহৃদয়তার সহিত আমার মঙ্গলকামনা করিলেন এবং চা ও কিছু কিছু অন্যান্য দ্রব্য উপহার দিলেন।

মোট বহিবার বাঁকের মধ্যভাগে মালপত্র বাঁধিয়া পিঠে করিয়া, হাতে লম্বা লাঠি লইয়া তীর্থযাত্রীর বেশে বেলা দ্বিপ্রহরে আমরা দুইজনে কুতী হইতে রওয়ানা হইলাম। অল্পক্ষণেই পুল পর্য্যন্ত পৌঁছিয়া দেখিলাম, ছাড়পত্র-পরীক্ষক সেখানে নাই। পুলটি সাধারণ কাঠ পাতিয়া তৈয়ারা করা হইয়াছে, তাহা পার হইতেই চড়াই আরম্ভ হইল। বোঝাস্কন্ধে জীবনে এই প্রথম চলিতে হইতেছে, সুতরাং চড়াইয়ের কষ্টের কথা আর কি বলিব! মাঝে মাঝে কেবল মনে হইতেছিল যে, প্রত্যেক মানুষেরই এই অভ্যাস রাখা উচিত। অল্প চড়াইয়ের পরই আমরা কোশী নদীর দক্ষিণবাহিনী মুখ্য ধারার সঙ্গে সঙ্গে উপরে চড়িতে লাগিলাম। পথ সাধারণ চড়াইয়ের, বোঝাও বিশ-পঁচিশ সেরের অধিক নহে, তবুও অল্প দূর যাইতেই কাঁধ ও জঙ্ঘায় বিষম ব্যথা আরম্ভ হইল। সুমতি-প্রজ্ঞ ত্রিশ-পঁয়ত্রিশ সেরের বোঝা কাঁধে অম্লানবদনে গল্পগুজব করিতে করিতে চলিতেছিলেন। আমার তখন কথা বলা দূরে থাক, কথা শোনাও বিরক্তিজনক মনে হইতেছিল। নদীর কূলের উপত্যকা চওড়া, কিন্তু কোথাও বৃক্ষের চিহ্নমাত্র নাই। পথের ধারে এক-আধটি ঘরও দেখা যাইতেছিল—ঠিক যেন পাথরের স্তূপ—এবং দু-চারটি শস্যের ক্ষেতও এখানে-ওখানে ছিল।

ডাম্ গ্রামের সজ্জনেব লপ-চী যাইবার কথা ছিল, সকালেই তিনি বাহির হইয়াছিলেন, আজ তাঁহার টশী-গঙে থাকিবার কথা। সুমতি-প্রজ্ঞ পরামর্শ দিলেন যে, আজ আমাদেরও সেখানেই থাকা ভাল। সন্ধ্যা-নাগাদ ফর্-ক্যে-লিঙ মঠ (গুম্বা) দেখা দিল। গুম্বার আগে একটি ছোট গ্রামে বোঝা বহিবার লোকের খোঁজ করিলাম, কিন্তু পাওয়া গেল না ; সুতরাং গুম্বায় চলিয়া গেলাম। গুম্বার বাহিরের রূপ অতি সুন্দর, সেখানে ত্রিশ-চল্লিশ জন ভিক্ষুর থাকিবার ব্যবস্থা আছে। বোঝা বাহিরে রাখিয়া আমরা দেবদর্শনে চলিলাম। বুদ্ধ বোধিসত্ত্ব এবং অন্যান্য নানা দেবদেবীর সুন্দর মূর্ত্তি, নানা প্রকারের সুন্দর বর্ণরঞ্জিত চিত্রপট ও ধ্বজা প্রভৃতি অখণ্ড দীপেব আলোকে প্রকাশিত ছিল। মঠে জে-চুন-মিলার সম্মুখে স্থাপিত ছঙ ( কাঁচা মদ ) দেখিয়া আমি সুমতি-প্রজ্ঞকে জিজ্ঞাসা করিলাম, ইহা তো গে-লুক্-পা ( পীতটুপিযুক্ত লামা-সম্প্রদায় ) শ্রেণীব মঠ, তবে এখানে মদ্য কেন ? তিনি বলিলেন, জে-চুন-নিলা সিদ্ধপুরুষ,—সিদ্ধপুরুষ ও দেবতাদিগেব ভোগে গে-লুক্-পা সম্প্রদায়ও মদ্যের ব্যবস্থা করেন, তাঁহাদের নিজেদের ইহা পান করা নিষিদ্ধ। মন্দিরেব বাহিরে আসিয়া দেখিলাম আমাদেব জন্য চা আসিয়াছে ; মন্দিবের অঙ্গনে বসিয়া দু চার পেয়ালা চা পান কবিলাম। ভিক্ষুগণ আমার নিবাস কোথায় জিজ্ঞাসা কবায়, সুমতি-প্রজ্ঞ লাসার ডেপুঙ গুম্বা ও আমি লদাখেব নাম করিলাম। আমরা বলিলাম যে, গ্য-গর্ ( ভারতবর্ষ ) দোর্জে-দন্ ( বজ্রাসন, মধ্যযুগ হইতে সংস্কৃত লিপিলেখে বুদ্ধগয়ার এই নাম প্রচলিত ) তীর্থ-দর্শন করিয়া আমরা লাসায় ফিরিতেছি।

আমি এ-সময় অত্যন্ত ক্লান্ত। সবসুদ্ধ কুতী হইতে পাঁচ মাইল মাত্র আসিয়াছি, তবুও আমার পক্ষে এক পাও চলা দুঃসাধ্য মনে হইতেছিল। এমন সময় ওখানে টশী-গঙ-এর এক বালক বলিল, ডাম্ গ্রামের 'কুশোক' ( ভদ্রলোক ) টশী-গঙে বিশ্রাম করিতেছেন। সুমতি-প্রজ্ঞ তৎক্ষণাৎ ওখানে যাইতে চাহিলেন, আমিও ভাবিলাম সেখান হইতে কাল হয়ত মোট বহিবার লোক পাওয়া যাইবে এবং এই আশায় যাইতে স্বীকার করিলাম। মঠেই সন্ধ্যার অন্ধকার আরম্ভ হইয়াছিল, আমরা সেই বালকের পিছু পিছু চলিলাম। নদীর কিনাবা ধবিয়া কিছু দূর গিয়াই পুল পাওয়া গেল এবং পার হওয়া গেল। আরও কিছু পরে চষা ক্ষেত, তাহাতে বুঝিলাম এবার গ্রামের নিকট আসিয়াছি। খানিক পরে কুকুরের ডাকে বুঝিলাম গ্রাম আরও নিকটে। কিন্তু শুনিলাম, আমাদের গন্তব্যস্থল আরও দূরে। শেষে কোনক্রমে ডাম্ গ্রামের সজ্জনের বিশ্রামস্থানে পৌছিলাম।

তিনি সে সময় লোহার চুল্লিতে আগুন দিয়া পাতলা খিচুড়া রন্ধনে ব্যস্ত ছিলেন। আমাদের দেখিয়া অতি প্রসন্ন হইয়া তাড়াতাড়ি বিছানা বিছাইয়া দিলেন। আমিতো

বোঝা ফেলিয়া সটান শুইয়া পড়িলাম। চা তৈয়ার ছিল, থুক্‌পাও ( খিচুড়ী ) অল্পক্ষণ পরে প্রস্তুত হইল, তখন উঠিয়া দুই তিন পাত্র গরম থুক্‌পা খাইয়া একটু 'ধাতস্থ' হইয়া চা-পান করিতে করিতে পরদিনের 'প্রোগ্রাম' ঠিক করিতে লাগিলাম। সুমতি-প্রজ্ঞ বলিলেন, 'লপ্‌-চী' মহাতীর্থ ( চা-ছেন-বো ), উহা জে-চুন-মিলার সিদ্ধস্থান, চলুন আমরাও ইঁহার সঙ্গে ওখানে যাই। লপ্‌-চী যাইতে হইলে আমাদের সোজা রাস্তা ছাড়িয়া উচ্চ লা ( গিরসঙ্কট ) পার হইয়া পূর্ব্ব দিকে তুম্বা কোশীর ঘাঁটিতে যাইতে হইবে, পথে একটি জোঙ্‌ও পড়িবে। সেখান হইতে আবার দুইটি লা পার হইলে তবে পুনরায় আমাদের গন্তব্য তিঙ্‌রী যাইতে পারিব। এই সব বাধাবিঘ্নের কথা ভাবিয়া আমার মন তো ওদিকে কোন মতেই যাইতে চাহিতেছিল না, কিন্তু সে কথা বলিয়া নাস্তিকতার পরিচয় দেওয়াও কঠিন! পরে যখন তাঁহারা আমার বোঝা বহিবার লোকের ব্যবস্থা করিবেন বলিলেন, তখন আমার আর আপত্তির উপায়ই বা রহিল কোথায়? শেষে রাজী হইলাম, এবং স্থির হইল কাল খাওয়াদাওয়ার পরই যাত্রা করা যাইবে।

পরদিন পূর্ব্বকথামত দ্বিপ্রহরে রওয়ানা হওয়া গেল। আমার খালি-হাত, সুতরাং মহানন্দে চলিতে লাগিলাম। পথ ক্রমেই চড়াইয়ের দিকে চলিল, ঘণ্টা দেড়-দুইয়ের পর টুপ্‌টাপ্‌ বৃষ্টি আরম্ভ হইল। পরিচ্ছদ পশমী হওয়ায় ভোটীয়েরা বৃষ্টিতে ভ্রূক্ষেপও করে না, সুতরাং আমরা চলিতে থাকিলাম। কিছু দূরে এক জায়গায় পথ বক্র ও ঢালু পর্ব্বতপার্শ্বের উপর দিয়া গিয়াছে, সেখানের মাটি নরম এবং মধ্যে মধ্যে মাটি ও পাথরের রাশি খসিয়া সশব্দে কয়েক শত ফুট নীচের খাদে পড়িতেছে। আমার তো ঐ দৃশ্যে হৃৎকম্প আরম্ভ হইল, কেবলই ভাবিতে লাগিলাম, আমিও না ঐ মাটি-পাথরের সঙ্গে নীচের খাদে চলিয়া যাই। সঙ্গীরা বোঝা-স্কন্ধে বেপরোয়া চলিতে লাগিলেন। পশ্চাতে পড়িয়া থাকিতে দেখিয়া একজন আমাকে তাঁহার হাত ধরিতে বলিলেন, কিন্তু আমি নিজেকে নির্ভয় বলিয়া পরিচিত করিতে চাহি, সুতরাং বিনা সাহায্যেই প্রাণ হাতে করিয়া কোন প্রকারে ঐস্থান পার হইলাম। আমার ভোটীয় জুতা বিশেষ ঢিলা হওয়ায় একটু ভয়ের কারণ ছিল, কেননা তাহাতে পা হড়্‌কাইয়া যাইবার সম্ভাবনা। আরও উপরে উঠিতে বৃষ্টির বিন্দুর বদলে এলাচদানার মত ছোট ছোট নরম বরফ পড়িতে লাগিল। আমরা সে-সব গ্রাহ্য না করিয়া চলিয়া বেলা দুইটার সময় লর্সেতে ( লার নীচে থাকিবার জায়গা ) পৌঁছিলাম। তখন বরফ পেঁজা-তুলার মত ক্ষুদ্র ক্ষুদ্র খণ্ডের আকারে পড়িতেছিল। সঙ্গীদের কতক চমরীর ঘুঁটের সন্ধানে মাঠে ছুটিলেন, অন্যেরা পাথরে দড়ি বাঁধিয়া ছোলদারী তাম্বু দাঁড় করাইবার চেষ্টায় ব্যস্ত হইলেন। এ জায়গাটা প্রায় চৌদ্দ-পনের হাজার ফুট উঁচু,

কাজেই শীত খুব, উপরন্তু ক্রমাগত তুষারপাত হওয়ায় শৈত্যের আধিক্য বাড়িয়াই চলিয়াছিল। কোনপ্রকারে ছোলদারী দাঁড় করাইয়া তাহার ভিতর ঘুঁটের আগুন জ্বালান হইল। আমরা সবাই চারিদিকে ঘিরিয়া বসিলাম, ঘুঁটেতে বাতাস দিয়া আগুন জ্বালাইয়া চা-সুদ্ধ জল চড়াইয়া দেওয়া গেল। চারিদিকের জমি তুষারে ঢাকিয়া গেল, মাঝে মাঝে ছোলদারীর চাল নাড়াইয়া বরফের রাশি ফেলিতে হইতেছিল। আগুনও যেন শীতে আড়ষ্টপ্রায়—অত উচ্চে জল ফুটান দুরূহ নহে, কিন্তু ফুটন্ত জলের উত্তাপ অল্প—অতি কষ্টে চা প্রস্তুত করা গেল। চা যদিবা হইল, তাহাতে মাখন দিয়া মন্থন করে কে? প্রত্যেকের পেয়ালায় মাখনের টুকরা ফেলিয়া তাহার উপর গরম কালো চা ঢালিয়া দেওয়া হইল। কুশোক (ভদ্র পুরুষ) তাঁহার কাছে যে ছোট বিস্কুট ও কমলালেবুর মিঠাই ছিল, তাহা সকলকে দিলেন। আগুনের ঐ অবস্থায় থুক্‌পা রন্ধন অসম্ভব, সুতরাং অন্যেরা সত্তু খাইয়া ক্ষুধা নিবারণ করিলেন, আমি চায়ের মধ্যে চিঁড়া ফেলিয়া খাইলাম।

চতুর্দ্দিক অন্ধকারে ঘিরিয়া আসিল, কুশোক তাঁহার লণ্ঠন জ্বালাইয়া আমাকে 'বোধিচর্য্যাবতার' হইতে পাঠ করিতে বলিলেন। আমার কাছে উক্ত পুস্তকের সংস্কৃত ভাষার সংস্করণ ছিল এবং তাহার তিব্বতী অনুবাদের সমস্ত শ্লোক কুশোকের কণ্ঠস্থ ছিল। আমি সংস্কৃত শ্লোক পাঠ ও তাহা ভাঙা ভোটীয় ভাষায় অনুবাদ করিতে লাগিলাম, কুশোক ভাবার্থ বুঝিয়া তিব্বতী শ্লোক আবৃত্তি ও ব্যাখ্যা করিতে লাগিলেন। এইরূপে অনেক রাত্রি পর্য্যন্ত ধর্ম্মচর্চ্চা করার পর সকলেই সেই ছোলদারীর নীচে কুণ্ডলী পাকাইয়া শুইয়া পড়িলাম। শৈত্যের প্রভাবে অস্নাত জনমণ্ডলীর কাপড়ের দুর্গন্ধ পাইলাম না বটে, কিন্তু সকালে উঠিয়া বুঝিলাম যে, আমার কাপড়ের মধ্যে কয়েক শত উকুন আশ্রয় লইয়াছে। কাপড়চোপড়ে খুঁজিয়া অনেকগুলি বাহিরও করিলাম। সারারাত বরফ পড়িয়াছে দেখিলাম, ছোলদারীও বহুবার ঝাড়িতে হইয়াছে শুনিলাম।

প্রাতে বাহিরে আসিয়া দেখিলাম, কাল যে-ভূমি নগ্ন ছিল আজ তাহা এক ফুটের অধিক পুরু তুষারের আবরণে আচ্ছাদিত। তুষারস্তূপ গলিয়া একটি ক্ষীণ ধারা নীচের দিকে বহিতেছে, সেখানে গিয়া মুখ হাত ধুইলাম। আগুনের জন্য ঘুঁটে পাওয়া অসম্ভব, সুতরাং চায়ের আশা ছাড়িয়া বিস্কুট ও কমলালেবুর মিঠাই খাইয়া প্রাতরাশ শেষ করিলাম।

সুমতি-প্রজ্ঞ উপরে চারিদিকের তুষারস্তূপ দেখিয়া বলিলেন, এখানেই এত বরফ, উপরের লা নিশ্চয়ই আরও তুষারাবৃত—এদিকে তুষারপাত সমানে চলিয়াছে, সুতরাং আমাদের লপ্‌-চী যাওয়ার ইচ্ছা ত্যাগ করাই উচিত। আমি তো তাহাই চাই।

কুশোকের কাছে বিদায় লইলাম, তাঁহাকে লপ্-চী যাইতেই হইবে। পুনরায় নিজের বোঝা কাঁধে করিয়া নীচের দিকে চলিলাম। পথও তুষারাবৃত, তবে উৎরাইয়ের সঙ্গে সঙ্গে বরফের আবরণী পাতলা হইয়া আসিল। শেষে তুষারহীন ভূমিতে আসিয়া পড়িলাম, এখানে টুপ্‌টাপ্ বৃষ্টি চলিয়াছে। এইরূপে ভিজিতে ভিজিতে বেলা দশটায় আমরা টুশী-গণ্ডে ফিরিয়া আসিয়া, সেখানকার গোবার (মোড়ল) গৃহে আশ্রয় লইলাম। গোবা আমাকে আশ্বাস দিলেন যে পরদিনের গন্তব্যস্থান পর্য্যন্ত পৌঁছাইয়া দিবার জন্য-ভারবাহী লোকের ব্যবস্থা করিয়া দিবেন। আমাদের দু-জনেরই জুতার তলা ছিঁড়িয়া গিয়াছিল, গোবার ছেলেকে কিছু পয়সা দিয়া তাহাও মেরামত করাইয়া লইলাম। এইরূপে ২রা জুন সেইখানেই কাটিয়া গেল। দিনের বেলা চমরীর দুগ্ধের ঘোলে সত্তু মাখিয়া খাইলাম, রাত্রে সুমতি-প্রজ্ঞ ভেড়ার চর্ব্বি দিয়া থুক্‌পা রাঁধিলেন। শুনিলাম, কুশোকের দলের কয়েক জন বরফের মধ্যে রাস্তা খুঁজিয়া না পাইয়া ফিরিয়া আসিয়াছে। সুমতি-প্রজ্ঞ বলিলেন,আমরা গেলে আমাদেরও ঐ দশা হইত।

* * * * *

চা- সত্তু খাইয়া, ভারবাহীর পিঠে মালপত্র চাপাইয়া, ৩রা জুন সকাল ৭-৮ টার সময় আমরা রওয়ানা হইলাম। ভারবাহীর পক্ষে এক মণ দেড় মণ বোঝা তুচ্ছ, সুতরাং আমি খালি হাত এবং সুমতি-প্রজ্ঞের বোঝাও খুবই হাল্কা, রাস্তাও বরাবর উৎরাই চলিয়াছে। বেলা এগারটার মধ্যেই আমরা তর্গ্যে-লিঙ গ্রামে পৌঁছিলাম। সুমতি-প্রজ্ঞ চতুর্থবার এই পথে ফিরিতেছেন,এইজন্য পথের পাশের বসতিগুলিতে স্থানে স্থানে তাঁহার পরিচিত লোক ছিল। এখানেও মোড়লের গৃহেই আমাদের স্থান হইল। গৃহকর্ত্রী পঞ্চাশোর্দ্ধবয়স্কা, তাহার স্বামীর বয়স অনেক কম। তিব্বতে এই ব্যাপার খুবই সাধারণ। আমি তো প্রথমে এই দম্পতীর পতি-পত্নী সম্বন্ধ বুঝিতেই পারি নাই। যখন দেখিলাম পুরুষটি স্ত্রীর চুল খুলিয়া তাহা ধোওয়া ও চাঙ প্রদেশের ধনুকাকার শিরোভূষণে তাহার সম্বরণে সাহায্য করিতেছে, তখন জিজ্ঞাসা করায় আসল সম্বন্ধ জানিলাম।

সুমতি-প্রজ্ঞ বৈদ্য, তান্ত্রিক এবং ভাগ্যগণনায় পটু ; তিনি চা-পানের পর গ্রামের ভিতর চলিলেন। কিছুক্ষণ পরে তিনি ফিরিয়া আসিয়া আমাকেও সঙ্গে যাইতে বলিলেন। কারণ জিজ্ঞাসা করায় শুনিলাম, তিনি পঞ্চাশ বৎসর বয়স্কা এক বন্ধ্যা স্ত্রীলোককে সন্তান লাভের জন্য যন্ত্রদান করিতে যাইতেছেন। তিনি ভোটীয় অক্ষর লিখিতে পারেন না, সুতরাং আমাকে প্রয়োজন। শুনিয়া আমি হাসিতে লাগিলাম। বলিলাম, প্রৌঢ়ার উপরও আপনি আপনার বিদ্যার পরীক্ষা করিতে চাহেন ? তিনি বলিলেন, ওখানে হাসি ও না যেন, ধনী স্ত্রীলোক, উপস্থিত কিছু সত্তু মাখন লাভ হইবেই,

এবং যদি তীর লাগিয়া যায় তবে ভবিষ্যতের জন্য একটি উত্তম যজমানও হইয়া থাকিবে। আমি বলিলাম, তার লাগিবার কথা ভুলিয়া যান, তবে হাঁ, উপস্থিত দেখা ভাল। সেখানে গিয়া দরজা পার হইতেই এক মহাকায় কুকুর শিকল নাড়িয়া গর্জ্জন আরম্ভ করিল। বাড়ীর এক ছোট ছেলে তাহার কাপড়ে কুকুরের মুখ ঢাকিয়া বসিয়া পড়িলে তবে আমরা তাহাকে পার হইয়া উপরতলার সিঁড়িতে উঠিতে পারিলাম। সুমতি-প্রজ্ঞ গৃহপত্নীকে ঔষধ-যন্ত্র ও পূজা-মন্ত্র দিলেন, আমাদের সের-দুই সত্তু, কিছু চর্ব্বি ও চা দক্ষিণা জুটিল। ঘরে ফিরিয়া আসিলাম।

পরদিন প্রাতে সঙ্গে লোক লইয়া পথে অগ্রসর হওয়া গেল। গ্রামের কাছেও বৃক্ষের চিহ্ন নাই, ক্ষেতগুলিতে সবে মাত্র চাষ আরম্ভ হইয়াছে। লাল পশমের গুচ্ছে সজ্জিত বিশালকায় চমরীতে হল টানিতেছে; কোথাও কোথাও চাষী হলকর্ষণের সঙ্গে গান জুড়িয়া দিয়াছে। দ্বিপ্রহরে য়া-লেপ্ পৌঁছান গেল। গ্রামের অল্প নীচেই প্রাচীন লবণের ঝিল শুকাইয়া আছে। য়া-লেপে পুরানো আমলের চীনা দুর্গ আছে। কিছু দূরে নদীর ওপারেও কাঁচা দেওয়ালযুক্ত কেল্লার ভগ্নাবশেষ এখনও বর্ত্তমান। চীন-সাম্রাজ্যের প্রভুত্বের সময় য়া-লেপের দুর্গে কিছু সৈন্য থাকিত। এখনও সরকারী লোকজন সেখানে আছে, কিন্তু দুর্গ শ্রীহীন দেখা যায়; ঘর-দেওয়াল সবই মেরামতের অভাবে জীর্ণ।

এক পরিচিত গৃহস্থের ঘরে চা-পান ও সত্তু-ভোজন করা গেল। সুমতি-প্রজ্ঞ গৃহকর্ত্রীকে বুদ্ধগয়ার প্রসাদী কাপড়ের টুকরা দিলেন। এই স্থানে লম্-ইক (ছাড়পত্র) লওয়া হয়। ইহার পর আর পাসপোর্টের হাঙ্গামা নেই। সেইজন্য একজন পরিচিত লোকের হাতে সেগুলি যথাস্থানে পৌঁছাইয়া দিবার ভার দেওয়া গেল। গ্রাম ছাড়িয়া বাহিরের পথে আসিবামাত্র একটা প্রকাণ্ড কুকুর হাড-চিবান ছাড়িয়া আমাদের দিকে দৌড়াইয়া আসিল। এই সব শৈত্যাধিক্যের দেশের কুকুরের গায়ে শীতকালে লম্বা লোমের নীচে নরম পশম জন্মায় যাহাতে উহাদের শীতের প্রকোপ লাগে না। গ্রীষ্মকালে সেই লোম ও পশম সাপের খোলসের মত ঝরিয়া পড়ে। এই কুকুরটারও সেই রকম 'খোলস-ছাড়া' অবস্থা ছিল। যাই হোক, আমরা তিনজন লোক ছিলাম, কাজেই কুকুরে কি ভয়? য়া-লেপ হইতে প্রায় তিন মাইল পথ চলিবার পর দক্ষিণ দিকে লে-শিঙ্ ডোল্মা গুম্বা নামক ভিক্ষুণীদের বিহার দেখা গেল। এখানে নদীর ধারা অতি ক্ষীণ, কিছুদূর যাইয়া আমরা নদী পার হইয়া অন্য পারে চলিয়া আসিলাম। এ দিকে দূরবিস্তৃত ক্ষেত্রের সারি; ছোট ছোট নালী দ্বারা আনীত নদার জলে সেচকার্য্য চলিতেছিল আরও কিছু দূর গিয়া আমরা থো-লিঙ গ্রামে পৌঁছিলাম। এই গ্রামটিতে বিশ-পঁচিশ ঘর লোকের বাস এবং ইহা সমুদ্রপৃষ্ঠ হইতে তের-চৌদ্দ হাজার ফুট উচ্চ। তর্গ্যো-লিঙ্ হইতে যে-লোক আনা হইয়াছিল, তাহার এই গ্রামে পৌঁছাইয়া দিবারই

